আকাশে প্লেনের শব্দ উঠল। গাড়ীর সিটে বসেই পাশ দিয়ে মুখ বাড়িয়ে সে আকাশের দিকে চাইলে। সাদা ঝকঝকে—বকের ঝাঁকের মত এ ঝাঁক প্লেন চলে গেল।

ইস্কাপন বললে—শা—লা!

ছুটছে ইস্কাপনের গাড়ী। খিদিরপুর ডক। ধোঁয়ায় আকাশ ছেয়ে গিয়েছে—জাহাজ জ্বলছে, বাড়ী ভেঙে পড়েছে; চারিদিকে পড়ে আছে রক্তাক্ত মানুষ। হাত পা—মুণ্ড—ঘিলু রক্ত! আঁশটে গন্ধ উঠছে।

ইস্কাপনের গাড়ী বোঝাই। ছুটছে। হাসপাতাল। হাসপাতাল থেকে আবার খিদিরপুর। আবার হাসপাতাল। আবার খিদিরপুর। আবার হাসপাতাল। ওদিকের হাসপাতাল বোঝাই। চলো এবার মিটিয়া কলেজ!

গাড়ী ছুটছে! ইস্কাপনের মনে হচ্ছে চারিদিকের বাড়ী ছুটছে পিছনের দিকে। ছুটছে। ষ্টীয়ারিং ধরে আছে ইস্কাপন। চোখ সামনের দিকে। যমের বাড়ীর যাত্রী নিয়ে চলেছে সে। যমের গাড়ী! গাড়ী থামে। জখমী নামায় লোকেরা। ইস্কাপন আড়ালে গিয়ে শিশিতে মুখ লাগায়। চোখ লাল হয়ে ওঠে! মাথার মধ্যে আগুন জ্বলে। চলো মুসাফের—বাঁধো গাঁঠেরী! শা—লা! গাড়ী ছোটে হু—হু করে। পাশের লোক ত্রস্ত হয়ে ওঠে।—এই—এই! করছিস কি? স্পীড কমিয়ে দে! এই—এই!

ইস্কাপন হাসে। বহুদুর জানা হৈ! চলো মুসাফের!

এই! এই! রোখো গাড়ী! রোখো!

—ছুটি—ছুটি! ছুটি দাও আমাকে! ছুটি!

পাশ থেকে জোর করে ঠেলে ইস্কাপনকে সরিয়ে পাশের লোকটি গাড়ীর ষ্টীয়ারিং ধরে, ফুট ব্রেকে পা দেয়। কিন্তু তার আগেই গাড়ী-খানা গিয়ে ধাক্কা মারে সামনের লাইট পোষ্টে।

ইস্কাপনের মনে হয় লাইট-পোষ্টটাই যমরাজা। ধাক্কা মারবার মূহূর্ত্তটিতেই সে সেলাম বাজিয়ে বলে—সেলাম হুজুর!

**সমাপ্ত**